শুনে বাবা মত পরিবর্ত্তন করলেন। তিনি সমাজের উপর বীতশ্রদ্ধ হয়ে শেষে আমায় নিয়ে হিমালয়ে গেলেন। মুসৌরীতে আমরা প্রায় চার বৎসর ছিলাম। সেইখানেই আমার অধ্যয়ন আরম্ভ হলো। আমিও সঙ্কল্প করলাম তত্ত্ব-জ্ঞান আলোচনায় জীবন কাটাবো।

সাংখ্য, পাতঞ্জল, বেদান্ত এই তিনটি দর্শনশাস্ত্র আমি পাঁচ বৎসর ধরে একান্ত অধ্যবসায়ের সঙ্গে পড়েছিলাম। পড়ার দিক থেকে খাঁটি ছিলাম। শব্দ-অর্থবোধ আমার মোটামুটি ভালই ছিল, কিন্তু যে সাধনে সিদ্ধির পথে যাওয়া যায় সেদিকে যাবার যত্ন তখন ছিল না। বাবার ধারণা ছিল, একটু বেশী বয়স, অন্ততঃ পঁচিশ থেকে ত্রিশ বৎসর না হলে, মস্তিষ্ক সম্পূর্ণ পুষ্ট না হলে সাধন বা সিদ্ধির কথনই সম্ভব হয় না। অসময়ে তাড়াতাড়ি কাঁচা বয়সে সাধন কথনই শুভ হয় না। তাই তখনকার অধ্যয়নই ছিল আমার তপস্যা। তিন বৎসর পর আমরা আবার ফিরে এলাম।

বাবা আমাদের শহরের বাড়ী ছেড়ে গিয়ে অসির তীরে, শহর থেকে অনেকটা দূরে একটি ছোট বাগানের মধ্যেই আমায় নিয়ে থাকতেন। যখন আমার বয়স প্রায় আঠারো বৎসর,—তখন এক অদ্ভুত যোগাযোগে এই সিদ্ধজী এসে উঠলেন অতিথি হয়ে আমাদের আশ্রমে। বাবার কেমন একটা স্নেহ, মমতা হয়েছিল এঁর উপর এঁর জীবনকথা শুনে, তিনি তাঁকে ছেড়ে দিলেন না। অবশ্য সেই সময়ে বাবা পীড়িত হয়েও পড়লেন, বাতে পঙ্গু হয়ে ছিলেন। এঁর সেবা দ্বারা তখন তাঁর অনেক কাজ হয়েছিল, তাই এঁকে তিনি ঈশ্বর-প্রেরিত মনে করেছিলেন। তা ছাড়া আমার পাঠ-অধ্যাপনার ভার এঁর উপরই দিয়েছিলেন। তাঁর সামনেই পাঠ-ব্যাখ্যা চলতো। এঁর ব্যাখ্যান বাবার খুব ভালো লাগতো। উপদেশ করবার ভঙ্গী ছিল চমৎকার,—বাবাও ভারি পছন্দ করতেন। বাবার শরীর উত্তর উত্তর খারাপ হয়েই চলেছিল। আমরা দুজনেই তাঁর সেবা করতাম,—তিনি বলতেন, এ অবস্থায় ঘর ছাড়া ভাল হয় নি তোমার। তিনি যেন বুঝলেন, আমরা দুজনেই ক্রমে ক্রমে পরস্পরের প্রতি অনুরক্ত হয়ে পড়ছি। তিনি বলতেন,—সংসারভোগ প্রবৃত্তিটি স্বস্থ,—স্বাভাবিক প্রকৃতির নিয়মেই এটা হয়। ওটা সূক্ষ্মভাবে যুবা সাধুদের মনের মধ্যেও থাকে, তার ফলে তাদের নেমে আসতে হয়। সংসারভোগ করে নিয়ে তার সাধন-মার্গে নামা উচিত। তোমার মনে কোন পাপ রেখো না,—এ আকর্ষণ তোমাদের পক্ষে স্বাভাবিক। আমি চাই তোমরা বিবাহিত হয়ে গার্হস্থ্যজীবন যাপন কর,—আর সেই

সঙ্গে জ্ঞান ও ধর্ম্ম উপার্জ্জন করে মানব-জন্ম সফল করো।

ক্রমে তিনি দুর্ব্বল হয়ে পড়েছিলেন, একদিন তাঁর অবস্থা খুবই খারাপ হয়ে পড়লো; আমাদের দুজনকে দুদিকে রেখে দুজনের দুই হাত এক করে দিয়ে বললেন, আমি যাচ্ছি, আমার আশীর্ব্বাদ রইল তোমাদের উপর; তোমরা সুখী হয়ে তোমাদের গার্হস্থ্য আর অধ্যাত্মজীবন সফল করো। সমাজের মধ্যে সব রকমের জীবনই দেখতে পাওয়া যায়। কোনটাই ফেলবার নয়, প্রকৃতি জননী সকলেরই, আপনার কোলে স্থান দিয়েছেন; যদি তোমরা কুসংস্কার-মুক্ত হয়ে জীবনকে উন্নত করতে পার,—তাহলেই আমার সে উদ্দেশ্য সার্থক হবে, তোমাদের এক করে দেওয়াতে। তোমাদের উপরে ভার রইল তোমরা বিবাহিত হয়ে জীবন আরম্ভ করবে অথবা বিবাহ-সংস্কার বাদ দিয়েই করবে। তবে আমার মনে হয় আমাদের প্রবৃত্তি যতক্ষণ আছে ততক্ষণ সংস্কার ত্যাগ করা উচিত নয়। আমার আর কিছুই বলবার নেই। বাবা আমার সেই দিনই মারা যান। তিনি এক সময়ে উপার্জ্জন করেছিলেন অনেক। মা মারা যাবার পর কাজ-কর্ম্ম ছেড়ে ঘরে বসেও অনেকদিন কিছু কিছু উপার্জ্জন করতেন, যে কাজ সামনে হাতে এসে পড়তো।

হিমালয় আমাদের দুজনেরই ভাল লেগেছিল, আমরা তাই ওখানকার সব কিছু ব্যবস্থা করে হিমালয়েই থাকতাম। নানা স্থান বেড়িয়েছি। কেদারবদরী, নন্দকোট, গঙ্গোত্তরী, যমুনোত্তরী প্রায় এদিককার সকল তীর্থই ভ্রমণ করে গত বৎসর থেকে এইখানেই আমরা আছি। আমাদের সন্তানটি এইখানেই হয়েচে।

এতটা বলেই কনকা চুপ করে রইলো। দেবানন্দ বেশ স্থির হয়েই সব কিছু শুনছিলো,—এখন যেন একটু চঞ্চল হয়েই কনকার মুখের দিকে চাইলে, তারপর আমায় বললে,—আমার বলবার আর কিছু রইলো কি?

আমি বললাম,—আপনার পূর্ব্ব-পরিচয়, সেটা আমার আর জানবার ইচ্ছে নেই।

ঠিক সাত বৎসর পরে, আমি তখন বরোদা যাচ্ছি, মথুরা স্টেশনে বেলা তিনটায় নেমেছি, রাত দশটায় বম্বে মেল ধরতে হবে। অনেকটা সময়, গিয়ে ওয়েটিং রুমে দেখি একজন মধ্যবয়সী গৌরবর্ণ ভদ্রলোক সুট পরা, তাঁর সঙ্গে স্ত্রী, দুটি ছেলে, একটি বছর দুই—অপরটি সাত-আট বছরের। ছেলে দুটি গৌরবর্ণ, সুন্দর স্বাস্থ্যপূর্ণ শরীর। ভদ্রলোকের মুখখানা দেখেই কেমন বুকের ভিতর ছ্যাৎ